কুবলয়। আর তার প্রয়োজন নেই রজনী। আমিও তোমায় আর মন্দিরের কোল থেকে ছিনিয়ে নিয়ে যেতে চাইনে। আমি আর সপ্তগ্রামে যাব না—এখানে রাধা-রমণের সেবায় আত্মনিয়োগ ক'রবো।

রজনী। কি ব'লছো কুবলয়, এখানে থাকতে পারবে তুমি? কষ্ট হ'বে না তোমার?

কুবলয়। কষ্ট! কিসের কষ্ট রজনী? এই মন্দির দুয়ারে প্রহরী থাকবো জীবনের শেষ দিন অবধি। আমার সকল নিস্বতা পরিপূর্ণ হ'য়ে উঠবে—তোমার কলকণ্ঠের মধুর ঝঙ্কারে। সম্মুখে থাকবেন দশ দিক আলো ক'রে বিশ্বপতি রাধারমণ। আর পার্শ্বে থাকবে তুমি—এক অলোক-সামান্যা দেবদাসী—আমার, না—না—আমার নয়, ত্রিবেণীর নয়, তুমি—তুমি বিশ্বপতি রাধারমণের দেবদাসী—

রজনী। কুবলয়—তাই হোক।

কুবলয়। রজনী—

( কুবলয় রজনীকে স্পর্শ করিবার জন্য উভয় বাহু প্রসারিত করিল…রজনী দূরে সরিয়া গিয়া কহিল )

রজনী। আর নূতন ক'রে ভুল ক'রো না কুবলয়, আমি যে দেবদাসী।

**যবনিকা।**